ভাবান্তরে হয় পরে বান্ধব পরম।
ব্যক্তিগত ভাবে নর ধ্বংস পায় সুবিস্তর,
স্বভাব-সংগ্রামে হায় হয়ে পরাজিত;
কিন্তু জাতিগত ভাবে প্রকৃতি বিজয় লাভে
স্বভাবের প্রভু হয়ে বসে সে নিশ্চিত।

প্রকৃতির সহ রণে হ'লে পরাজিত,
মনুষ্যের মনুষ্যত্ব না হয় অর্জ্জিত।
হয় সে মরিবে রণে বিশেষত্ব বিসর্জ্জনে,
নয় সে করিবে রণে প্রকৃতি-বিজয়।
এ দুয়ের অন্যতর নিয়তি নিশ্চয়॥

সুপ্তশক্তি প্রকৃতি করিয়া উদ্বোধন,
মানব-সমাজে সাধে দৌরাত্ম্য ভীষণ;
দুর্ব্বল মানব তবু প্রবলা-প্রকৃতি-প্রভু
হইয়া বসেছে আজ সাধি কি সাধন!
বেদে বাক্ ঐ রহস্য-ভেদ বিবরণ।

প্রকৃতির নিয়ন্তা যে পুরুষ পরম,
মানব-হৃদয় তাঁর প্রিয় নিকেতন।
মানবের এ মহত্ব, বিশেষে এ বিশেষত্ব,
জীব-রাজ্যে এ রাজত্ব, তাঁরি বলে হয়।
তাঁরি বলে মানবের প্রকৃতি-বিজয়॥

---

# ভূ-গোল পরিচয়।

## ৬ পাঠ। ১ম প্রপাঠক।

### মণ্ডল বর্ণন।

যাম্মী মণ্ডল Eridanus. 18.

| তারা চিহ্ন। | তারা নাম। | পাশ্চাত্য তারা চিহ্ন। | পাশ্চাত্য তারা নাম। | স্থূলত্ব। | সংখ্যা। (a) | তারা বর্ণন। |
|---|---|---|---|---|---|---|
| ১ | নদীমুখ | Alpha. | Achornar. | ০·৫ | ৫০৭ | অতু জ্বল। |
| ২ | | Theta. | | ২·৭ | ৯৩৭ | |
| ৩ | | Beta. | Cursa. | ২·৯ | ১৫৮৮ | |
| ৪ | | Gamma. | Zaurok. | ৩·০ | ১২৩৪ | |
| ৫ | | Upsilon 4. | | ৩·৩ | ১৩৩৩ | |
| ৬ | | Phi. | | ৩·৬ | ৭১৭ | |
| ৭ | | Delta. | Rana. | ৩·৭ | ১১৪৮ | |
| ৮ | | Epsilon. | | ৩·৭ | ১১০০ | |
| ৯ | | Tau 4 | | ৩·৮ | ১০৩৭ | |
| ১০ | | Upsilon 2. | | ৩·৮ | ১৪৩৩ | |
| ১১ | | Upsilon, | | ৩·৯ | ১৪২৯ | |
| ১২ | | | | ৩·৯ | ১৪৪১ | |
| ১৩ | | Eta. | Azha. | ৪·০ | ৯১০ | |
| ১৪ | | Upsilon 3. | | ৪·০ | ১৩৭২ | |

(a) বিটিস এসোসিয়ান ক্যাটেলগের লিখিত সংখ্যা

| তারা চিহ্ন। | তারা নাম। | পাশ্চাত্য তারা চিহ্ন। | পাশ্চাত্য তারা নাম। | স্থূলত্ব। | সংখ্যা। | তারা বর্ণন। |
|---|---|---|---|---|---|---|
| ১৫ | | Kapha. | | ৪·৮ | ৫৯৬ | |
| ১৬ | | Omicron. | Beid. | ৫·১ | ১২৯০ | |
| ১৭ | | Tau 3. | | ৪·১ | ৯৫৪ | |
| ১৮ | | Mu. | | ৪·৩ | ১৪২৯ | |
| ১৯ | | Pi. | | | | |
| ২০ | | Zeta. | Zebal. | | | |
| ২১ | | 41. | Thomim. | | | |
| ২২ | | Psi. | | | | পীতবর্ণ। |
| H৮২৬ | | H826 | | | | বাষ্পস্তবক। |

মন্তব্য (১) ৪। ৭০। ৭। ৮। ২১। ১৪। ১৮। ৯ ইত্যাদি তারা = বিপ্রমুণ্ড।

জলমণ্ডল Hydrus.

11 ২য় বিথী 25

চিত্রক্রমেল মণ্ডল Cameleopardalis.

| তারা চিহ্ন। | তারা নাম। | পাশ্চাত্য তারা চিহ্ন। | পাশ্চাত্য তারা নাম। | স্থূলত্ব। | সংখ্যা। | তারা বর্ণন। |
|---|---|---|---|---|---|---|
| ১ | | Beta. | | | | |
| ২ | | Alpha. | | | | |
| ৩ | | Gamma. | | | | |
| ৯৪০ | | 940 | | | | তারাস্তবক |

ব্রহ্ম মণ্ডল Auriga. (*b*)

| তারা চিহ্ন। | তারা নাম। | পাশ্চাত্য তারা চিহ্ন। | পাশ্চাত্য তারা নাম। | স্থূলত্ব। | সংখ্যা। | তারা বর্ণন। |
|---|---|---|---|---|---|---|
| ১ | ব্রহ্মহৃৎ | Alpha | Capella. | ০·২ | ১৬১৬ | যৌগ তারা অতু জ্বল পীতবর্ণ |
| ২ | উরঃ | Beta. | Menkalinaw. | ২·১ | ১৮৯৫ | |
| ৩ | | Theta. | | ২·৭ | ১৯০০ | |
| ৪ | | Iota. | | ২·৭ | ১৫২০ | |
| ৫ | | Epsilon. | | ৩·২ | ১৫৪০ | |
| ৬ | | Eta. | | ৩·৩ | ১৫৫৮ | |
| ৭ | প্রজাপতি | Delta. | | ৩·৮ | ১৮৮৫ | |
| ৮ | | Zeta. | Sudutomi. | ৪·০ | ১৫৪১ | |
| ১০৬৭ | | 1067 | | | | তারাস্তবক |
| M৩৭ | | M37. | | | | তারাস্তবক |

মন্তব্য (১) ৫ ৬ ৮ তারা = মৃগশিশু (Kids)

(*b*) ব্রহ্মরাশিঃ বিশুদ্ধশ্চ। রামায়ণ ৬ ৪.৫৮

পাশ্চাত্য বৃষরাশি Taurus 14.

| তারা চিহ্ন। | তারা নাম। | পাশ্চাত্য তারা চিহ্ন। | পাশ্চাত্য তারা নাম। | স্থূলত্ব। | সংখ্যা। | তারা গণ। |
|---|---|---|---|---|---|---|
| ১ | জলদীবর্ণ | Alpha. | Aldebaran | ১·০ | ১৪৭০ | |
| ২ | অগ্নি | Beta. | Nath. | ১·৯ | ১৬৮১ | |
| ৩ | ইল্বলা (c) | Zeta. | | ৩·০ | ১৭৬৭ | |
| ৪ | দেবসেনা | Eta. | Alcyone. | ৩·০ | ১১৬৬ | |
| ৫ | | Theta. | Alya. | ১·৬ | ১৩৮১ | |
| ৬ | | Lambda | | ১·৬ | ১২৪১ | |
| ৭ | | Epsilon | | ৩·৭ | ১৩৭৬ | |
| ৮ | | Xi. | | ৩·৮ | ১০৬৮ | |
| ৯ | | Omicron. | | ৩·৮ | ১০৫৮ | |
| ১০ | | | | ৩·৮ | ১১৪৭ | |
| ১১ | | | | ৩·৮ | ১১৭৬ | |
| ১২ | শকটমুখ | Gamma. | Hyadum primus. | ৩·৯ | ১৩২৮ | |

(ক্রমশঃ)

# ৺ভারতেশ্বরী।

"মহতী দেবতা রাজা নররূপেণ তিষ্ঠতি।"

বিংশ শতাব্দীর প্রথম বরষে,
প্রথম মাসের দ্বাবিংশ দিবসে,
অপরাহ্ণ ষষ্ঠ ঘটিকার শেষে—
পড়িল কি কাল নিশার ছায়া!

অস্তাচলগত দেব দিনমণি,
সন্ধ্যার আঁধার গ্রাসিল অবনী,
সে আঁধারে করি আঁধার ধরণী—
মহারাণী মাতা ত্যজিলা কায়া। ১

পলকে পলকে তাড়িত ঝলকে—
এ শোক সংবাদ ভরিল ভূলোকে,
"মহারাণী আর নাই ইহলোকে"—
বিলাত—ভারত মা হারা হায়!

শুধু তাই নয়, এসিয়া-আফ্রিকা,
সমগ্র য়ুরোপ, যুগ-আমেরিকা,
অষ্ট্রেলিয়া—শতদ্বীপা সাগরিকা,
শোক-পর্ব্ব সর্ব্ব ভুবনময়! ২

শত শত তোপ ছাড়ি আর্ত্তনাদ—
(শোক দুর্য্যোগের অশনি-সম্পাত!)
ঘোষিল এ ঘোর অশুভ সম্বাদ;
নব বরষের হরষ লয়!

(c) ইল্বলাঃ তৎ শিরোদেশে তারকা নিবসন্তি যে॥ অমরকোষঃ
(d) ইল্বলাঃ পঞ্চ তারকাঃ। ইতিস্বামী।
(e) ইল্বলা সোম দৈবত্যা। গরুড়পুরাণ ১৭৫৯২

অশ্রু মুখে এস ঊনবিংশ শতাব্দ,
নৃত্য-গীতোৎসব সব হল স্তব্ধ,
হাট ঘাট-বাট বিষাদে নিঃশব্দ,
শোক-কৃষ্ণ-চিহ্ন চৌদিকময়! ৩

কি বিদ্যালয়, কিবা কার্য্যালয়,
কিবা পণ্যালয়, কি বিদ্যা-আলয়,
সব রুদ্ধ,—শুদ্ধ শোকের নিলয়!
নীরব—নিশ্চেষ্ট—নিরাশ প্রাণ!

প্রাণায়ামে যেন করি শ্বাস বন্ধ,
বিশাল বিরাট বৃটিশ-রাজত্ব
যোগে সংযমিয়া শোকাকুল চিত্ত,
মহারাণী মায় করিল ধ্যান! ৪

---

"মহারাণী নাই"—একি অকস্মাৎ
নিদারুণ শোক-সম্বাদ নির্ঘাত্!
বিনা মেঘে হায় যেন বজ্রঘাত!
বিনা বাতে সিন্ধু উথলে যেন!

কোটি কোটি প্রজা নেত্র-নীরে ভাসে,
হা-হুতাশে হায়! দুখ-দীর্ঘশ্বাসে;
হারায়ে নিঠুর নিয়তির বশে—
স্নেহ-দয়াময়ী জননী হেন।

মহারাণী রাজ্য রাম-রাজ্য প্রায়,
নির্ব্বিঘ্ন নিশ্চিন্ত প্রজা সমুদায়,
জাতি ধর্ম্মে থেকে সুখে নিদ্রা যায়, ৫
শান্তি-সমীরণ শীতলে সবে।

এহেন সৌরাজ্য সুচরিতে যাঁর,
সে চরিতে আজ চিরোপসংহার!
হেন রাণী-মায়ে হারায়ে প্রজার
মাতৃশোকভার কেন না হবে? ৬

যাঁর রাজ্যে রবি অস্ত নাহি যান,
ভুবন মহাদেশে যাঁর রাজ-স্থান,
যে রাণী মর্ত্ত্যের ইন্দ্রাণী সমান,
সে রাণীমা আর নাহি ধরায়।

শূন্য সিংহাসন খসিল ভূলোকে,
পুণ্য-সিংহাসন বসিল দ্যুলোকে;
পতি-পুত্র-পৌত্র লইয়া পুলকে—
বসিলা মোদের রাণীমা তায়! ৭

তবে কেন আর শোকের বিকার?
ঈশ্বরেচ্ছা বুঝি মুছি অশ্রুধার;
পিতৃ মাতৃশোকে নয়ন-আসার
বর্ষিতেও হিন্দু-শাস্ত্রে বারণ।

শাস্ত্রাদেশে তাই মাতৃশোক স'য়ে,
পরমেশ-পদে প্রণত হৃদয়ে
এ প্রার্থনা, যেন শ্রীপদ আশ্রয়ে
মা মোদের চির শান্তিতে র'ন। ৮

---

মায়ের প্রসাদী রাজাসনে আজ
রাজুন্ মোদের প্রিয় যুবরাজ,
ভারত-সম্রাট্ ইংরাজের রাজ—
বিশ্বরাজ-কৃপা করুন লাভ।

হ'ন দীর্ঘজীবী—পালুন পৃথিবী,
স্মরি সদা হৃদে সেই মাতৃদেবী;
শীতল-শাসন-সমীরণ সেবি
জুড়াক্ প্রজার প্রাণের তাপ। ৯

এ প্রার্থনা পূর্ণ কর ভগবান;
রাজা-দেবতায় অভিন্নতা-জ্ঞান
প্রাচীন ভারতে ছিল দীপ্যমান;
সে শিক্ষা-উপেক্ষা যেন না হয়।

স্বর্গে হ'ক্ জয় শ্রীমহারাণীর,
মর্ত্ত্যে হ'ক্ জয় নব ভূপতির,
এ বাসনা দীন ভারতবাসীর
পূরাও দয়াল হে দয়াময়! ১০

শ্রীশঃ—